কানাই হাজরা আস্তে আস্তে উঠিল। কতবার পুলিশে ধরিয়াছে, গাড়িতে চড়িয়া থানায় যাইতে পায় নাই, হাঁটিয়া যাইতে হইয়াছে। দুই একবার হাতকড়িও দিয়াছে। এখানে শহরে না হইলে এবারও দিত, আর কানাইর সঙ্গে তাহা লইয়া ঝগড়া হইত, মারামারিও হইত, না হইলে কেহ তাহার হাতে হাতকড়ি পরাইতে পারিত? চাষীর ছেলে সে কানাই হাজরা লেনিনের পার্টির মেম্বর। পাদানীতে পা-রাখিয়া ধীরভাবে কানাই উঠিল। কৃষকের সংগ্রামের পথ অগ্রসর হইয়া গিয়াছে, অগ্রসর হইয়াছে কানাই হাজরা শ্রমিক সংগ্রামের সহযাত্রীরূপে শ্রমিকপার্টির অভ্যন্তরে।

কি বিজয়, উঠ্‌ছ না?—পরিহাস স্বচ্ছ হাস্যে মঞ্জু তাড়না দিতেছে—কবিতা মনে পড়ে নাকি এই চাঁদ দেখে—

বিজয় তাহার দিকে তাকাইয়া হাসিল। বলিল, পড়ত, কিন্তু তোমাকে দেখে সাধ্য কি আর কিছু মনে করি রামনাম ছাড়া?

রামধুন গায়ক-গায়কীদের দলে যোগ দাও গে, মাসীমা আছেন—

বিজয় খোঁড়া পায়ে ত্বরিত-পদে গাড়িতে চড়িতে গেল।

কিন্তু এখানে আছ তুমি, পালাই ত আগে।—অদৃশ্য হইয়া গেল বিজয় গাড়ির ভিতরে।

একটা শাদা হাফ্‌শার্ট ও ধুতি, আর একজোড়া চক্ষু যাহার চশমা অন্ধকারেও ঝক্‌-ঝক্ করিতেছে, আর তাহার পিছনে আছে একজোড়া চোখের দৃষ্টিও—নিশ্চয়ই মঞ্জুর উপর তাহা নিবদ্ধ। মঞ্জুর চঞ্চল চক্ষুও কি তাহাকে খুঁজিতেছে না? না, সে জানে না তাহার এই ইতিহাস? প্রেমের কবিতা লিখিবে নাকি বিজয়? 'জন-সমুদ্রে লেগেছে জোয়ার' আর সে জোয়ারে ভাসাইয়াছে বিজয় তাহার জীবন—কবিতার অভিসারে। জীবনের পথ রসলোকের পথ, তারপরে? তারপরে 'হব ইতিহাস।'

উঠিয়া পড়ো অমিত, চলো চলো এখনকার মত এই তোমার ইতিহাসের পথ, জীবনের পথ, মানব-তীর্থের পথ—জ্ঞানে-কর্মে প্রেমে।...

স্থির চরণে অমিত উঠিয়া গেল, গাড়ির অভ্যন্তরে স্বচ্ছন্দে প্রবেশ করিল। আপনাকে সে স্থির করিয়া লইয়াছে—ইন্দ্রাণীকে সে হারাইবে না—মানুষের সেই মহামিলনের যাত্রায় তাহাকে সে পাইবে—'তুমি আছ, আমি আছি'।

উঠিয়া আসিতেছে সকলে। গান ধরিয়াছে বন্ধুরা। ইঞ্জিন স্টার্ট লইতেছে। সমবেত কণ্ঠে সবল ধ্বনির মধ্যে তাহা শোনা যায় না—'ইন্টারন্যাশনাল মিলাবে মানব-জাত'—সকল মানুষ, সকল মানুষের সঙ্গে মিলিবে।

সারা দিনের মানুষের মুখচ্ছবি অমিতের মনের পটে চমকিয়া উঠিতেছে। অনু-মনু-সবিতা-ইন্দ্রাণী......আর কত বিচিত্র এই গাড়ির সহযাত্রী দল। শ্রমিকের পথ, বুদ্ধিজীবীর পথ, কর্মজীবীর পথ; কবিতার পথ, বিজ্ঞানের পথ, স্বাধীনতার পথ, মানবতার পথ, জীবনের পথ, সৃষ্টির পথ; সকল যাত্রীর সকল পথ কোথায় মিলিতে চলিয়াছে আজ? ইন্দ্রাণী—ইন্দ্রাণী, তুমি দেখিতে পাইতেছ না—মহামানব আসিতেছে

কর্ম সমন্বয়ের মধ্য দিয়া মানব মুক্তির দিকে, ভালবাসার রাজ্যে—অগণিত মানুষের সম্মিলিত তীর্থযাত্রা—বড় আমির তপস্যা—অল রোড্স লীড্ টু কমিউজিম্—টু হিউম্যানিজম্—

হেড লাইট্ জ্বালিয়া, হর্ন দিয়া ব্ল্যাক মেরিয়া বাহির হইয়া পড়িতেছে গোয়েন্দা অপিস ছাড়িয়া। অন্ধকার ভেদ করিয়া তাহার বাতির বিদ্যুৎ-বহ্নি রেখা সম্মুখের পথ দেখাইতেছে—কোথায়? জেলের দিকে?—ফুঁ, অমিত মনে মনে বিদ্রুপের হাসি হাসিল—জেলে—আলোকের রেখা! কত কত জেল পার হইয়া ছুটিয়াছে—কত বিরোধ-বিদ্রোহের মধ্য দিয়া মানব-মুক্তির তীর্থসঙ্গমে—কত 'ছোট আমি' চূর্ণ করিয়া জ্বলিয়া উঠিবে কত 'বড় আমি'র দাবি—কত সত্তার খণ্ডতাকে মিলাইয়া দিতে সত্তার সম্পূর্ণতার দীপান্বিতায়।...মহামানবের আগামী দিনের আগমনকে স্বাগত করিয়া ফুটিয়া উঠিতেছে কত প্রাণের দীপ—আত্মত্যাগের মধ্য দিয়া কত জীবন-সত্তার সম্পূর্ণতার আশ্বাসে—'ছোট আমি' হইতে 'বড় আমি'র জাগরণের শপথে—শুধু কর্মের, মিলন উৎসবের নয় শুধু, দেহ-মন-প্রাণের ক্ষুদ্র সাধও যেখানে সত্তায়-সত্তায় সম্পূর্ণতার মধ্যে জাগিয়া বলিয়া উঠিবে,—'তুমি আছ, আমি আছি'—আমরা আছি পরস্পরকে সম্পূর্ণ করিয়া মানব-মুক্তির পরিপূর্ণতার অর্ঘ্য—সকল মানুষের বিকাশের পরিপূর্ণতায় মহামানবের আত্মপ্রকাশ।...ইন্দ্রাণী, তোমার-আমার-সকলের বুকে—সকলের চোখে-মুখে, বুকে-বুকে সেই মানব-সম্পূর্ণতার দীপশিখা—সেই ঘোষণা—সেই...

বিদ্যুতদ্দীপ্তিসমুজ্জ্বল পথ অমিতের সম্মুখে।

এই মুহূর্তে বিচিত্র বিপুল জগতের স্পন্দন অমিতের রক্তে : জীবন্ত সেই বড় আমির স্পন্দন। গতিময়, জ্যোতির্ময়, সৃষ্টিময় এই মানবসত্তা—ম্যান : হোয়াট্ এ নোব্ল ওয়ার্ড! আর সেই মানুষ তোমরা, তুমিও অমিত, ইন্দ্রাণীও।

এক-একটি মানুষের মধ্যে—প্রতিটি সাধারণ এই মানুষের মুখেও এখন সেই বিচিত্র বিরাট ভাবী মানুষের মুখচ্ছবি, সম্পূর্ণতার প্রতিশ্রুতি, সৃষ্টির সুমহৎ স্বাক্ষর 'ঐ মহামানব আসে'...

এক-একটি দিনের মধ্যে—প্রতিটি এই সাধারণ দিনের মধ্যেও—ইতিহাসের সেই ভাবী দিন রূপায়িত, বিঘোষিত তাহার মহদাশ্বাস : "অয়মহং ভো!"